ফিলও সঙ্গে আছে। ফিল বলল, 'চল মুখার্জি'। এভাবে সারাদিন রোদে ঘোড়ার পিঠে বসে থাকলে অসুস্থ হয়ে পড়বে।'

'তোমরা যাও। আমি যাচ্ছি।'

আসলে মুখার্জির কেন যে মনে হত সঙ্গে লোকজন আছে বলেই, সুহাস ডাকলেও সাড়া দিচ্ছে না। একা থাকলে, লম্বা ঘাসের ভিতর থেকে দু'জনেই উঠে দাঁড়াতে পারে। হাত তুলে দিতে পারে। তিনি এ-ভাবে একা একা দিনের পর দিন টিলার পর টিলায় দাঁড়িয়ে থেকে অসুস্থ হয়ে পড়লেন। চার্লি, ব্লু স্টেম ঘাসের জঙ্গলে সুহাসকে নিয়ে যদি পালিয়ে থাকে। থাকতেই পারে। সমুদ্রে ঝিনুকের মাংস আর লেবুর রস, দুই উপাদেয় খাদ্য। সমুদ্রের ধারে ধারেও ঘুরে বেড়ালেন।

সুরঞ্জন বলত, 'চল। ফিরি।'

মুখার্জি বলতেন, 'তোরা যা আমি যাচ্ছি। এমন সুন্দর বুনো ফুলের উপত্যকায় ওরা থাকবে না হয় না।'

'গায়ে জ্বর নিয়ে ঘুরছ। তুমিও দেখছি শেষে বিছানা নেবে। চল প্লিজ।'

মুখার্জি ভাবতেন, ফুল ফুটবেই। যেখানেই ফুটুক, তিনি তাদের ঠিক দেখতে পাবেন। সুহাস এতটা বেইমানি করবে না। একবার অন্তত দেখা করে বলবে না, দাদা আমার জন্য ভেব না—আমি ভালই আছি। চার্লি অন্তত একবার দূর থেকে হাত তুলে বলবে না, হি প্রটেকটস! আমাদের জন্য ভেবো না সুখানি! কিন্তু কারো পাত্তা নেই! এত বেইমান তোরা!

মুখার্জি এবার বিছানা নিলেন।

ফিল দেখতে এলেন। বললেন, কি ঝড়টা না গেছে! ডাক্তার সঙ্গে। ডাক্তার শুধু বললেন, বিশ্রামের দরকার।

তাঁকে সুরঞ্জন অধীর জাহাজ থেকে কিছুতেই আর বের হতে দিচ্ছে না। এমনকি সিঁড়ি ভেঙে উপরেও উঠতে দিচ্ছে না। ডাক্তার বারণ করে গেছেন।

একদিন এসে সুরঞ্জনই খবর দিল, দাদা জাহাজ দেশে ফিরছে। নিউক্যাসেলে মাল খালাস করে সোজা বাড়ি।

মুখার্জি যেন খুশি হতে পারলেন না। ব্যাজার মুখে বললেন, 'ছেলেটা পড়ে থাকল। চার্লি পড়ে থাকল!'

সুরঞ্জন বলল, 'আমার মনে হয় সব খবর রাখে। জাহাজ ছাড়ার আগে দু'জনেই উঠে আসবে।'

মুখার্জির কোনও প্রতিক্রিয়া নেই।

জাহাজ ছেড়েও দিল।

মুখার্জি বললেন, 'আজ আর আমাকে বাধা দিস না।' বলে তিনি একাই উপরে যেতে চাইলে, সুরঞ্জন বলল, 'ধরছি। ওঠো, এত দুর্বল হয়ে গেলে কেন বলো তো! যেন সর্বস্ব খোয়া গেছে তোমার!'

মুখার্জি হাসলেন।

তারপর জাহাজ ছেড়ে দিল। সমুদ্রে পড়ল। দ্বীপ দেখা যাচ্ছে। সবাই রেলিঙে ভর করে দাঁড়িয়ে আছে। যেন যতক্ষণ দ্বীপটা দেখা যায়। ধীরে ধীরে দ্বীপটা সরে যেতে থাকল। মুখার্জি চোখের পলক ফেলছেন না। আর তখনই মনে হল, টিলার মাথায় দাঁড়িয়ে দূরে দুই মানব-মানবী হাত নাড়ছে। মুখার্জিও অতি কষ্টে হাত নাড়লেন। অন্ধকার নেমে আসছে। পাখির ওড়াউড়ি চারপাশে। সবাই ডাঙায় ফিরছে।

সুরঞ্জন হাত ধরে বলল, 'এবার চলো। অন্ধকারে কিছুই তো আর দেখা যাচ্ছে না ? কি দেখছ ?'

মুখার্জি ওঠার সময় বললেন, 'ফুল ফোটা দেখছি। বুনো ফুলের রাজত্বেই চার্লি শেষে সুহাসকে নিয়ে থেকে গেল। ধর আমাকে।'

'ধর' বলেও চুপচাপ বসে থাকলেন মুখার্জি। ডেক ছেড়ে যেতে ইচ্ছে হচ্ছে না। এখনও দ্বীপের বিন্দু বিন্দু আলো দূরে নীহারিকার মতো রহস্যময়। আকাশ নীল। সমুদ্রগর্জন শুনতে পাচ্ছেন। নক্ষত্রমালায় টের পাচ্ছেন নদী নারী নির্জনতার ছবি। সুহাস দ্বীপে তবে চার্লিকে নিয়ে থেকে গেল।

এই অসীম অনন্ত জলরাশির ভিতর জাহাজের গতি ক্রমে বাড়ছে। তিনি বসেই আছেন। এক সময় দেখলেন, দ্বীপের সব বিন্দু বিন্দু আলো নক্ষত্রমালার সঙ্গে মাখামাখি হয়ে গেছে। দ্বীপটিকে আলাদা করে আর চিনতে পারছেন না। বুক তাঁর কেমন ফাঁকা হয়ে গেল। সুহাস এখন অন্য গ্রহের বাসিন্দা। ভাবতেই তিনি নিজেকে আর শান্ত রাখতে পারলেন না। চোখে জল এসে গেল। বাবা তার পুত্রের ফেরার অপেক্ষায় আছে। মা তার গাছের নীচে। অপেক্ষা, কবে তার চিঠি আসবে। মা বাবা তো বোঝে না, বুনো ফুলের গন্ধ টের পেলে কেউ আর বাড়ি ফেরে না ! যে যার মতো নদী নারী নির্জনতার খোঁজে বাড়ি থেকে নিখোঁজ হয়ে যায়।